—"তাহলে তুমি ঘোড়সওয়ার হ'তে চাও—আচ্ছা, আমি আজই সে কথা তুলবখন—"

এই সময়ে কাউণ্ট আসিয়া পড়িলেন—"তারপর, কেমন আছ। হ্যাঁ, ভালো কথা, সেই নকলখানা এনেছো?"

—"হ্যাঁ, এই যে বিবৃতিটার নকল। আর, শুনেছেন কি, সম্রাট কালই পৌঁছচ্ছেন এখানে—জমিদার এবং সম্ভ্রান্ত মহলের তরফ থেকে দরবারেরও আয়োজন করা হয়েছে—এখন কথা হচ্ছে যে, প্রতি হাজার পিছু আরও দশজন ক'রে লোক নিয়ে নগররক্ষীবাহিনী তৈরী করা হবে।"

—"প্রধান সেনাশিবিরের খবর কিছু জানো নাকি?"

—"হ্যাঁ, তারা এখনও পিছু হঠছে, স্মলেনস্ক পর্য্যন্ত ওরা এসে গেছে।"

—"সত্যি? তাই না কি?···কিন্তু কই নকলখানা দিলে না ত?"

অনেক খোঁজাখুঁজি করিয়াও পিটার সেই কাগজখানা পাইল না, শেষে বলিল, "তবে হয়ত ফেলে এসেছি···কিন্তু কোথায় রাখলাম মনে করতে পারছি না ত। নিশ্চয় বাড়িতে পড়ে আছে—আচ্ছা চট্ করে দেখে আসি একবার।"

নাতাশা আসিয়া পড়িল,—পিটারের দুরবস্থা দেখিয়া তার মায়া হয়। এদিকে নিয়া পাশের ঘরে (যে ঘরে জামা আর টুপি খুলিয়া রাখা হয়) পিটারের পা কাগজখানি টানিয়া বাহির করে।

চষ্টা উণ্ট বলিলেন—"আচ্ছা এখন রেখে দাও, খাওয়াদাওয়ার পর পড়া যাবে।"

খাওয়াদাওয়ার পর সম্রাটের বিবৃতিটী সোনিয়া পড়িয়া শুনাইতে লাগিল। রাশিয়া যে আজ কত বড় সঙ্কটের সম্মুখীন তাহা সম্রাট স্পষ্টভাবেই জানাইয়া দিয়াছেন, শেষকালে তিনি বলিয়াছেন যে,—"সাম্রাজ্যের শেষ সীমা পর্য্যন্ত হঠিয়া গিয়াও যদি যুদ্ধ করিতে হয় ত তাহা করিতে তিনি এবং তাঁহার দেশবাসী প্রস্তুত, আজ যে শত্রু ইউরোপের শান্তি এবং স্বাধীনতার অন্তরায় হইয়া দাঁড়াইয়াছে একদিন রাশিয়ার শক্তির কাছে তাহাকে পরাজয় মানিতেই হইবে। রাশিয়া সগৌরবে ইউরোপের শান্তি এবং স্বাধীনতা ফিরাইয়া আনিবে তাহা সুনিশ্চিত।

শুনিতে শুনিতে আনন্দে, আবেগে কাউণ্টের চোখ অশ্রুময় হইয়া উঠে, তিনি বলেন—"বা:, বেশ। বহুৎ আচ্ছা বাৎ। একবার শুধু বল সম্রাট, তোমার কথায় আমরা বিনা দ্বিধায় সব কিছু দিয়ে দেবো।"